عَنْ عَمْرِو بْنِ عَبَسَةَ قَالَ سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَنْ رَمٰى بِسَهْمٍ فِيْ سَبِيْلِ اللهِ فَبَلَغَ الْعَدُوَّ أَخْطَأَ أَوْ أَصَابَ كَانَ لَهُ كَعِدْلِ رَقَبَةٍ

অর্থঃ আমর ইবনে আবাসা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি, যে ব্যক্তি আল্লাহর রাস্তায় একটি তীর নিক্ষেপ করলো এরপর তা শত্রুদের নিকট পৌঁছলো চাই লক্ষ্যবস্তুতে আঘাত হানুক বা না হানুক, এটা তার জন্য একটি গোলাম আযাদ করার সমতুল্য হবে।[১]

**যুদ্ধের বাহনের ফযিলাত।**

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ عُرْوَةَ بْنِ الْبَارِقِيِّ رَضِيَ اللهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْخَيْلُ مَعْقُوْدٌ فِيْ نَوَاصِيْهَا الْخَيْرُ الْأَجْرُ وَالْمَغْنَمُ إِلٰى يَوْمِ الْقِيَامَةِ

অর্থঃ উরওয়া আল বারেকী (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, ঘোড়ার কপালে কিয়ামাত পর্যন্ত কল্যাণ রেখে দেয়া হয়েছে। যা নেকী ও গণীমাতের পন্থায় হাসিল হতে থাকবে।[২]

এই হাদিস থেকে বুঝা যায় যে, ঘোড়ার প্রয়োজন কখনো শেষ হবে না। আর বাস্তবেও তাই। বর্তমানে এত আধুনিক অস্ত্র-শস্ত্র থাকা সত্ত্বেও পাহাড় পর্বতে যুদ্ধ করার জন্য ঘোড়ার প্রয়োজন হয়।

**ঘোড়া প্রতিপালনকারী তিন ধরণের।**

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

---

[১] সুনানে নাসায়ি ৩১৪৫, ইফাবা হাঃ ৩১৪৭, সুনানে তিরমিযি ১৬৩৮, ইফাবা হাঃ ১৬৪৪; হাদিস সহিহ।

[২] সহিহ বুখারি ২৮৫২, ইফাবা হাঃ ২৬৫২; সহিহ মুসলিম ৪৭৪৩, ইফাবা হাঃ ৪৬৯৬, ইসে হাঃ ৪৬৯৭।

عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْخَيْلُ لِثَلَاثَةٍ لِرَجُلٍ أَجْرٌ وَلِرَجُلٍ سِتْرٌ وَعَلَى رَجُلٍ وِزْرٌ فَأَمَّا الَّذِيْ لَهُ أَجْرٌ فَرَجُلٌ رَبَطَهَا فِي سَبِيْلِ اللّٰهِ فَأَطَالَ فِي مَرْجٍ أَوْ رَوْضَةٍ فَمَا أَصَابَتْ فِي طِيَلِهَا ذٰلِكَ مِنَ الْمَرْجِ أَوِ الرَّوْضَةِ كَانَتْ لَهُ حَسَنَاتٍ وَلَوْ أَنَّهَا قَطَعَتْ طِيَلَهَا فَاسْتَنَّتْ شَرَفًا أَوْ شَرَفَيْنِ كَانَتْ أَرْوَاثُهَا وَآثَارُهَا حَسَنَاتٍ لَهُ وَلَوْ أَنَّهَا مَرَّتْ بِنَهَرٍ فَشَرِبَتْ مِنْهُ وَلَمْ يُرِدْ أَنْ يَسْقِيَهَا كَانَ ذٰلِكَ حَسَنَاتٍ لَهُ وَرَجُلٌ رَبَطَهَا فَخْرًا وَرِئَاءً وَنِوَاءً لِأَهْلِ الْإِسْلَامِ فَهِيَ وِزْرٌ عَلٰى ذٰلِكَ وَسُئِلَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنِ الْحُمُرِ فَقَالَ مَا أُنْزِلَ عَلَيَّ فِيْهَا إِلَّا هٰذِهِ الْآيَةُ الْجَامِعَةُ الْفَاذَّةُ (فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ- وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ)

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) হতে বর্ণিত। আল্লাহর রসূল ﷺ বলেছেন, ঘোড়া তিন শ্রেণীর লোকের জন্য। একজনের জন্য পুরস্কার; একজনের জন্য আবরণ এবং আরেক জনের জন্য (পাপের) বোঝা। যার জন্য পুরস্কার, সে হল- ঐ ব্যক্তি যে আল্লাহর রাস্তায় ঘোড়া বেঁধে রাখে এবং রশি কোন চারণভূমি বা বাগানে লম্বা করে দেয়, আর ঘোড়াটি সেই চারণভূমি বা বাগানে ঘাস খায়, তবে এর জন্য তার পূণ্য রয়েছে। আর ঘোড়াটি যদি রশি ছিঁড়ে এক বা দু'ই টিলা অতিক্রম করে তাহলেও তার গোবর ও পদক্ষেপ সমূহের বিনিময়ে তার জন্য পূণ্য রয়েছে। এমনকি ঐ ঘোড়া যদি কোন নহরে গিয়ে তা থেকে পানি পান করে, অথচ তার মালিক পানি পান করানো ইচ্ছা করেনি, তবে এর ফলেও তার জন্য পূণ্য রয়েছে। আর যে ব্যক্তি অহংকার লৌকিকতা প্রদর্শন এবং মুসলিমদের সঙ্গে শত্রুতা করার জন্য ঘোড়া বেঁধে রাখে তবে তার জন্য তা (পাপের) বোঝা। আল্লাহর রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লামকে গাধা সম্পর্কে জিজ্ঞেস করা হলে তিনি বলেন, এ সম্পর্কে আমার উপর আর কিছু অবতীর্ণ হয়নি, ব্যাপক অর্থপূর্ণ এই একটি

আয়াত ব্যতীত।[১] আল্লাহর বাণীঃ “কেউ অনু পরিমাণ নেক কাজ করে থাকলে সে তা দেখতে পাবে; আর কেউ অনু পরিমাণ বদ কাজ করে থাকলে সে তাও দেখতে পাবে।”[২]

## ঘোড়া প্রতিপালনের ফযিলাত।

ঘোড়া প্রতিপালনের ব্যাপারে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা আদেশ করেছেন। পবিত্র কুরআনে আল্লাহ তা'আলা বলেন:

وَمِنْ رِّبَاطِ الْخَيْلِ

অর্থঃ তোমরা অশ্ব বাহিনী প্রস্তুত কর..........। (সূরা আনফাল ৮ ঃ ৬০)

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ اَبِىْ هُرَيْرَةَ رَضِىَ اللهُ عَنْهُ يَقُوْلُ قَالَ النَّبِىُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنِ احْتَبَسَ فَرَسًا فِىْ سَبِيْلِ اللهِ إِيْمَانًا بِاللهِ وَتَصْدِيْقًا بِوَعْدِهٖ فَإِنَّ شِبَعَهٗ وَرِيَّهٗ وَرَوْثَهٗ وَبَوْلَهٗ فِىْ مِيْزَانِهٖ يَوْمَ الْقِيَامَةِ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, যে ব্যক্তি আল্লাহর উপর পূর্ণ ঈমান রেখে তার ওয়াদাকে সত্য জেনে আল্লাহর রাস্তায় জিহাদের উদ্দেশ্যে ঘোড়া প্রতিপালন করবে, কিয়ামতের দিন ঐ ব্যক্তির আমলের পাল্লায় ঘোড়ার খাদ্য, পানীয়, গোবর ও পেশাবের সমপরিমান সাওয়াব দেওয়া হবে।[৩]

অপর হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ تَمِيْمِ الدَّارِىْ قَالَ : سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَنِ ارْتَبَطَ فَرَسًا فِىْ سَبِيْلِ اللهِ ، ثُمَّ عَالَجَ عَلَفَهٗ بِيَدِهٖ كَانَ لَهٗ بِكُلِّ حَبَّةٍ حَسَنَةٌ

[১] সহিহ বুখারি ২৮৬০, ইফাবা হাঃ ২৬৬০।

[২] সূরা যিলযাল ৯৯ ঃ ৭-৮।

[৩] সহিহ বুখারি ২৮৫৩, ইফাবা হাঃ ২৬৫৩; সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩৫৮৪।

অর্থঃ তামিম আদ্-দারী (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, যে ব্যক্তি আল্লাহর পথে (জিহাদের উদ্দেশ্যে) ঘোড়াকে বেঁধে রাখে। অতঃপর সে নিজ হাতে ঘোড়াকে ঘাস-দানা খাওয়ায়। প্রত্যেকটির বিনিময়ে তাকে নেকী দেয়া হবে।[১]

অপর হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ أَبِىْ هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَثَلُ الْمُنْفِقِ عَلَى الْخَيْلِ كَالْمُتَكَفِّفِ بِالصَّدَقَةِ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, ঘোড়ার জন্য ব্যয়কারীর উপমা ঐ ব্যক্তির ন্যায় যে দু'হাতে (তালু ভর্তি করে) সদাকাহ্ করে।[২]

## যুদ্ধে একাধিক ঘোড়া নেয়ার ফযিলাত।

عَنْ أَبِىْ كَبْشَةَ الْاَنْمَارِىْ قَالَ إِنِّى سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَنْ أَطْرَقَ فَرَسًا فَعَقَّبَ لَهُ الْفَرَس كَانَ لَهُ كَأَجْرِ سَبْعِيْنَ فَرَسًا حُمِلَ عَلَيْهَا فِىْ سَبِيْلِ اللهِ وَإِنْ لَمْ تَعَقَّبْ كَانَ لَهُ كَأَجْرِ فَرَسٍ حُمِلَ عَلَيْهِ فِىْ سَبِيْلِ اللهِ

অর্থঃ আবু কাবশা আল-আনমারী (রাঃ) থেকে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেন, যে ব্যক্তি তার একটি ঘোড়ার পেছনে আরেকটি ঘোড়া নেয়, (যেন যুদ্ধে একটি ঘোড়া অকেজো হয়ে গেলে অন্যটি ব্যবহার করতে পারে) তার জন্য আল্লাহর পথে চালিত সত্তরটি ঘোড়ার নেকী রয়েছে। আর যদি সে অন্য কোন ঘোড়া না নেয় তাহলে তার জন্য আল্লাহর পথে চালিত একটি ঘোড়ার নেকী রয়েছে।[৩]

## ঘোড়াকে প্রশিক্ষণ দেয়ার ফযিলাত।

[১] সুনানে ইবনে মাজাহ ২৭৯১, ইফাবা হাঃ ২৭৯১; হাদিস সহিহ।

[২] সহিহ ইবনে হিব্বান ৪৬৭৫; সহিহ আত তারগীব ১২৪৪; কানযুল উম্মাল ১০৭৫৬; হাদিস সহিহ।

[৩] মুসনাদে আহমাদ ১৮০৬১; সহিহ ইবনে হিব্বান ৪৬৭৯; হাদিস সহিহ।

عَنْ عُقْبَةَ بْنِ عَامِرٍ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ... كُلُّ شَيْءٍ يَلْهُوْبِهِ الرَّجُلُ بَاطِلٌ إِلَّا رَمْيَ الرَّجُلِ بِقَوْسِهِ وَتَأْدِيْبَهُ فَرَسَهُ وَمُلَاعَبَتَهُ أَهْلَهُ

অর্থঃ উকবা ইবনে আমের (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, মানুষ যত ধরনের খেলা ধুলা করে সবই বৃথা। তবে ধনুক থেকে তীর নিক্ষেপের প্রশিক্ষণ নেওয়া, ঘোড়াকে প্রশিক্ষণ দেয়া এবং স্ত্রীর সাথে ক্রিয়া কৌতুক করা বৃথা নয়।[১]

অপর হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ ابْنِ عُمَرَ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ سَابَقَ بِالْخَيْلِ الَّتِي قَدْ أُضْمِرَتْ مِنَ الْحَفْيَاءِ وَكَانَ أَمَدُهَا ثَنِيَّةَ الْوَدَاعِ

অর্থঃ ইবনে উমার (রাঃ) থেকে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ প্রস্তুতকৃত ঘোড়ার মাঝে প্রতিযোগীতা করিয়েছেন হাফিয়া নামক স্থান থেকে সানিয়্যাতুল ওয়াদা পর্যন্ত।[২]

অপর একটি হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ عُقْبَةَ بْنِ عَامِرٍ قَالَ سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَنْ عَلِمَ الرَّمْيَ ثُمَّ تَرَكَهُ فَلَيْسَ مِنَّا أَوْ قَدْ عَصَى

অর্থঃ উকবা ইবনু আমের (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি, তিনি বলেছেন: যে ব্যক্তি নিক্ষেপ করা (তীর, বোমা, মিসাইল, রকেট লাঞ্চার ইত্যাদি) শিখার পর তা ভুলে যায় সে আমাদের দলভুক্ত নয় অথবা বলেছেন সে নাফরমানী করল।[৩]

---

[১] সুনানে ইবনে মাজাহ ২৮৬১, সুনানে তিরমিযি ১৬৩৭, ইফাবা হাঃ ১৬৪৩; মুসনাদে আহমাদ ১৭৩৭৫; হাদিস সহিহ।

[২] সহিহ বুখারি ২৮৭০, ইফাবা হাঃ ২৬৭০; সহিহ মুসলিম, ইফাবা হাঃ ৪৬৯০; আবু দাউদ ২৫৭৫, ইফাবা হাঃ ২৫৬৭।

[৩] সহিহ মুসলিম, ইফাবা হাঃ ৪৭৯৬; ইবনে মাজাহ ২৮১৪, ইফাবা হাঃ ২৮১৪; আবু দাউদ ২৫১৩।

## যুদ্ধ হচ্ছে কৌশল।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ قَالَ سَمَّى النَّبِيُّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ الْحَرْبَ خَدْعَةً

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, নাবী ﷺ যুদ্ধকে কৌশল নামে অভিহিত করেছেন।[১]

عَنْ جَابِرِبْنِ عَبْدِ اللّٰهِ رَضِيَ اللّٰهُ عَنْهُمَا قَالَ قَالَ النَّبِيُّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ

الْحَرْبَ خَدْعَةٌ

অর্থঃ জাবির ইবনু আবদুল্লাহ (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, নাবী ﷺ বলেছেন, যুদ্ধ হচ্ছে কৌশল।[২]

## জিহাদের ক্ষেত্রে মিথ্যা বলা।

হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ أُمِّ كُلْثُوْمٍ بِنْتِ عُقْبَةَ بْنِ أَبِيْ مُعَيْطٍ قَالَتْ... وَلَمْ أَسْمَعْ يُرَخَّصُ فِيْ شَيْءٍ

مِمَّا يَقُوْلُ النَّاسُ كَذِبٌ إِلَّا فِيْ ثَلَاثٍ: الْحَرْبُ، وَالْإِصْلَاحُ بَيْنَ النَّاسِ، وَحَدِيْثُ

الرَّجُلِ امْرَأَتَهُ- حَدِيْثُ الْمَرْأَةِ زَوْجَهَا

অর্থঃ উম্মে কুলসুম বিনতে উকবা ইবনে আবু মুঈত (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, মিথ্যা বলার কোন অবকাশ দেয়া হয়েছে বলে আমি কখনো শুনিনি। তবে তিনটি স্থানে এর অবকাশ রয়েছে যথা- ১. যুদ্ধ ক্ষেত্রে ২. লোকদের মধ্যে সন্ধি ও মিমাংসা করার জন্যে ৩. এবং স্বামীর জন্য স্ত্রীর কাছে এবং স্ত্রীর জন্যে স্বামীর কাছে।[৩]

অপর একটি হাদিসে বর্ণিত হয়েছে:

---

[১] সহিহ বুখারি ৩০২৯, ইফাবা হাঃ ২৮১৪।

[২] সহিহ বুখারি ৩০৩০, ইফাবা হাঃ ২৮১৫; সহিহ মুসলিম ৪৪৩১, ইফাবা হাঃ ৪৩৮৯, ইসে হাঃ ৪৩৮৯।

[৩] সহিহ মুসলিম ৬৫২৭, ইফাবা হাঃ ৬৩৯৫; ইসে হাঃ ৬৪৪৬।

عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللهِ رَضِيَ اللهُ عَنْهُمَا أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ لِكَعْبِ بْنِ الْأَشْرَافِ فَإِنَّهُ قَدْ آذَى اللهُ وَرَسُوْلُهُ قَالَ مُحَمَّدُ بْنُ مَسْلَمَةَ أَتُحِبُّ أَنْ أَقْتُلَهُ يَا رَسُوْلَ اللهِ قَالَ نَعَمْ قَالَ فَأَتَاهُ فَقَالَ إِنَّ هٰذَا يَعْنِي النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ عَنَّانَا وَسَأَلَنَا الصَّدَقَةَ قَالَ وَأَيْضًا وَاللهِ لَتَمَلُّنَّهُ قَالَ فَإِنَّا قَدْ اتَّبَعْنَاهُ فَنَكْرَهُ أَنْ نَدَعَهُ حَتّٰى نَنْظُرَ إِلٰى مَا يَصِيْرُ أَمْرُهُ قَالَ فَلَمْ يَزَلْ يُكَلِّمُهُ حَتّٰى اسْتَمْكَنَ مِنْهُ فَقَتَلَهُ

অর্থঃ জাবির ইবনু আবদুল্লাহ (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, নাবী ﷺ একবার বললেন, কে আছ যে কা'ব ইবনু আশরাফ-এর (হত্যার) দায়িত্ব নিবে? কেননা সে আল্লাহ তা'আলা ও তাঁর রসূল ﷺ কে কষ্ট দিয়েছে। মুহাম্মাদ ইবনু মাসলামাহ (রাঃ) বললেন, হ্যাঁ, বর্ণনাকারী বলেন, অতঃপর মুহাম্মাদ ইবনু মাসলামাহ (রাঃ) কা'আব ইবনু আশরাফের নিকট গিয়ে বললেন, 'এ ব্যক্তি অর্থাৎ নাবী ﷺ আমাদের কষ্টে ফেলেছে এবং আমাদের নিকট হতে সদাকাহ চাচ্ছে।' রাবী বলেন, তখন কা'আব বলল, এখনই আর কী হয়েছে? তোমরা তো তার থেকে আরো পেরেশান হয়ে পড়বে। মুহাম্মাদ ইবনু মাসলামাহ (রাঃ) বললেন, 'আমরা তাঁর অনুগত হয়েছি, এখন তাঁর শেষ ফল না দেখা পর্যন্ত তাঁকে সম্পূর্ণ ত্যাগ করা পছন্দ করি না।' রাবী বলেন, মুহাম্মাদ ইবনু মাসলামাহ (রাঃ) এভাবে তার সুযোগ না পাওয়া পর্যন্ত কথা বলতে থাকেন, অতঃপর তাকে হত্যা করে ফেলেন।[১]

# মুজাহিদদের ফযিলাত

যারা আল্লাহর জমীনে আল্লাহর দ্বীনকে প্রতিষ্টার জন্য, তাওহীদের কালিমাকে বুলন্দ করার জন্য মোট কথা মুসলিমদের জান, মাল ও দ্বীন হিফাজত করার জন্য যারা যুদ্ধ করে তাদেরকে বলা হয় মুজাহিদ। আমরা মুজাহিদদের বিভিন্ন ফযিলাত সম্পর্কে আলোচনা করবো। ইনশাআল্লাহ!

[১] সহিহ বুখারি ৩০৩১, ইফাবা হাঃ ২৮১৬।

## মুজাহিদ সর্বোত্তম মানুষ।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أَبِيْ سَعِيْدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ قِيْلَ يَا رَسُوْلَ اللهِ أَيُّ النَّاسِ أَفْضَلُ فَقَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مُؤْمِنٌ يُجَاهِدُ فِيْ سَبِيْلِ اللهِ بِنَفْسِهِ وَمَالِهِ

অর্থঃ আবু সাঈদ খুদরী (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ কে জিজ্ঞেস করা হলো, হে আল্লাহর রসূল ﷺ! সর্বোত্তম ব্যক্তি কে? রসূলুল্লাহ ﷺ বললেন: সেই ব্যক্তি যে নিজের জান ও মাল দিয়ে আল্লাহর রাস্তায় যুদ্ধ করে।[১]

অপর হাদিসে ইরশাদ হয়েছে:

عَنْ أَبِيْ هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيَأْتِيَنَّ عَلَى النَّاسِ زَمَانٌ يَكُوْنُ أَفْضَلُ النَّاسِ فِيْهِ بِمَنْزِلَةِ رَجُلٍ أَخَذَ بِعِنَانِ فَرَسِهِ فِيْ سَبِيْلِ اللهِ كُلَّمَا سَمِعَ بِهَيْعَةٍ اسْتَوٰى عَلٰى مَتْنِهِ ثُمَّ طَلَبَ الْمَوْتَ مَظَانَّهُ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন: মানুষের সামনে এমন এক যুগ আসবে যখন মানবকূলের মধ্যে মর্যাদার দিক থেকে ঐ ব্যক্তিই উত্তম হবে, যে আল্লাহর পথে স্বীয় ঘোড়ার লাগাম ধরে আছে। সে যখনই জিহাদের ডাক শুনবে তার জন্তুর পিঠে চড়ে যাবে, অতঃপর তার চূড়ান্ত লক্ষ্য শাহাদাতের মৃত্যু অন্বেষণ করবে।[২]

## মুজাহিদদের বিশেষ উপমা।

---

[১] সহিহ বুখারি ২৭৮৬, ইফাবা হাঃ ২৫৯২; সহিহ মুসলিম ৪৭৮১, ইফাবা হাঃ ৪৭৩৪, ইসে হাঃ ৪৭৩৫।

[২] সহিহ ইবনু হিব্বান ৪৬০০; মুসনাদে আহমাদ ৯৭২৩; হাদিস সহিহ।

عَنْ أَبِيْ هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَثَلُ الْمُجَاهِدِ فِيْ سَبِيْلِ اللهِ كَمَثَلِ الصَّائِمِ الْقَائِمِ الْقَانِتِ بِآيَاتِ اللهِ لَايَفْتُرُ مِنْ صِيَامٍ وَلَاصَلَاةٍ حَتّٰى يَرْجِعَ الْمُجَاهِدُ فِيْ سَبِيْلِ اللهِ تَعَالٰى

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, আল্লাহর পথে জিহাদ রত ব্যক্তি যতদিন বাড়িতে ফিরে না আসে ততদিন তার উপমা হলো এমন ব্যক্তির ন্যায়, যে বিরতিহীনভাবে সওম পালন করে এবং সলাত আদায় করে।[১]

অপর হাদিসে বর্ণিত হয়েছেঃ

عَنْ أَبِيْ هُرَيْرَةَ قَالَ سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَثَلُ الْمُجَاهِدِ فِيْ سَبِيْلِ اللهِ وَاللهُ أَعْلَمُ بِمَنْ يُجَاهِدُ فِيْ سَبِيْلِهٖ كَمَثَلِ الصَّائِمِ الْقَائِمِ وَتَوَكَّلَ اللهُ لِلْمُجَاهِدِ فِيْ سَبِيْلِهٖ بِأَنْ يَتَوَفَّاهُ أَنْ يُدْخِلَهُ الْجَنَّةَ أَوْ يَرْجِعَهُ سَالِمًا مَعَ أَجْرٍ أَوْ غَنِيْمَةٍ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি, আল্লাহর পথে মুজাহদিদের (আর আল্লাহ ভাল জানেন কে আল্লাহর পথে জিহাদ করে) উদাহারণ হলো ঐ ব্যক্তির ন্যায়, যে অনবরত সলাত ও সওম পালন করতে থাকে। আর আল্লাহর পথে মুজাহিদদের সকল দায়-দায়িত্ব স্বয়ং আল্লাহ তা'আলা গ্রহণ করেছেন। হয়ত: তাকে শাহাদাতের মৃত্যু দিয়ে জান্নাতে প্রবেশ করাবেন নতুবা তাকে সুস্থ সবল অবস্থায় সাওয়াব অথবা গণীমাতসহ তার পরিবারের কাছে পৌঁছে দিবেন।[২]

**নাবী ﷺ মুজাহিদদের জন্য জান্নাতের দায়িত্ব গ্রহণ করেছেন।**

---

[১] সহিহ মুসলিম ৪৭৬৩, ইফাবা হাঃ ৪৭১৬, ইসে হাঃ ৪৭১৭।

[২] সহিহ বুখারি ২৭৮৭, ইফাবা হাঃ ২৫৯৩; সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩১২৭।

عَنْ فُضَالَةَ بْنِ عُبَيْدٍ يَقُوْلُ سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ أَنَا زَعِيمٌ لِمَنْ آمَنَ بِيْ وَأَسْلَمَ وَجَاهَدَ فِيْ سَبِيْلِ اللهِ بِبَيْتٍ فِيْ رَبَضِ الْجَنَّةِ وَبِبَيْتٍ فِيْ وَسَطِ الْجَنَّةِ وَبِبَيْتٍ فِيْ أَعْلَى غُرَفِ الْجَنَّةِ

অর্থঃ ফুজালা বিন উবায়েদ (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি, যে আমার প্রতি ঈমান এনেছে, ইসলাম কবুল করেছে এবং আল্লাহর রাস্তায় যুদ্ধ করেছে। আমি ঐ ব্যক্তির জন্য এমন ঘরের জিম্মাদার যা জান্নাতের শুরুতে, মধ্যভাগে এবং জান্নাতের সর্ব উচ্চে অবস্থিত।[১]

## তিন ধরণের মানুষকে সাহায্য করা আল্লাহর কর্তব্য।

عَنْ اَبِيْ هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ثَلَاثَةٌ حَقٌّ عَلَى اللهِ عَوْنُهُمْ : اَلْمُجَاهِدُ فِيْ سَبِيْلِ اللهِ ، وَالْمُكَاتَبُ الَّذِىْ يُرِيْدُ الْاَدَاءَ ، وَالنَّاكِحُ الَّذِىْ يُرِيْدُ الْعَفَافَ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, আল্লাহ তা'আলা তিন প্রকারের মানুষকে সাহায্য করা নিজের কর্তব্য হিসাবে নির্ধারণ করেছেন। আল্লাহ তা'আলার পথে জিহাদকারী, মুকাতাব গোলাম- যে চুক্তির অর্থ পরিশোধের ইচ্ছা করে এবং বিবাহে আগ্রহী লোক- যে বিয়ের মাধ্যমে পবিত্র জীবন যাপন করতে চায়।[২]

## মুজাহিদ স্বয়ং আল্লাহর জিম্মায়।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

---

[১] সুনানে নাসায়ি ৩১৩৩, ইফাবা হাঃ ৩১৩৫; সহিহ ইবনে হিব্বান ৪৬১৯; হাদিস সহিহ।

[২] সুনানে তিরমিযি ১৬৫৫, ইফাবা হাঃ ১৬৬১; সুনানে ইবনে মাজাহ ২৫১৮; সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩১৩২; হাদিসটি হাসান।

عَنْ أَبِيْ هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ ثَلَاثَةٌ فِيْ ضَمَانِ اللهِ

، عَزَّ وَجَلَّ ، رَجُلٌ خَرَجَ مِنْ بَيْتِهِ إِلَى مَسْجِدٍ مِنْ مَسَاجِدِ اللهِ ، عَزَّ وَجَلَّ ،

وَرَجُلٌ خَرَجَ غَازِيًا فِيْ سَبِيْلِ اللهِ وَرَجُلٌ خَرَجَ حَاجًّا

অর্থঃ আবু হুরাইরা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, তিন শ্রেণীর লোক আল্লাহর জিম্মায় রয়েছে। (১) যে ব্যক্তি আল্লাহর মাসজিদ সমূহের কোন মাসজিদের দিকে রওয়ানা হয় (২) যে ব্যক্তি আল্লাহর পথে যুদ্ধ করার জন্য বের হয় (৩) এবং যে ব্যক্তি হজ্জের উদ্দেশ্যে বের হয়।[১]

অন্য আরেকটি হাদিস বর্ণিত হয়েছে:

عَنْ أَبِيْ هُرَيْرَةَ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ تَكَفَّلَ اللهُ لِمَنْ جَاهَدَ فِيْ

سَبِيْلِهِ لَا يُخْرِجُهُ إِلَّا الْجِهَادُ فِيْ سَبِيْلِهِ وَتَصْدِيْقُ كَلِمَاتِهِ بِأَنْ يُدْخِلَهُ الْجَنَّةَ أَوْ

يَرْجِعَهُ إِلَى مَسْكَنِهِ الَّذِيْ خَرَجَ مِنْهُ مَعَ مَا نَالَ مِنْ أَجْرٍ أَوْ غَنِيْمَةٍ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, যে ব্যক্তি আল্লাহর পথে জিহাদ করে এবং কেবলমাত্র জিহাদ ও আল্লাহর কথার উপর দৃঢ় আস্থাই তাকে (বাড়ি থেকে) বের করে থাকে, তাহলে আল্লাহ তার জিম্মাদার হয়ে যান। হয় তিনি তাকে জান্নাতে প্রবেশ করাবেন অথবা নেকী ও গণীমাতের মালসহ তাকে বাড়িতে ফিরিয়ে আনবেন যেখান থেকে সে বের হয়েছিল।[২]

## মুজাহিদদের সহযোগিতাকারীর মর্যাদা।

عَنْ زَيْدِ بْنِ خَالِدٍ أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ جَهَّزَ غَازِيًا

فِيْ سَبِيْلِ اللهِ فَقَدْ غَزَا وَمَنْ خَلَفَ غَازِيًا فِيْ سَبِيْلِ اللهِ بِخَيْرٍ فَقَدْ غَزَا

---

[১] কানযুল উম্মাল ৪৩২৪৪; আস সিলসিলাতুস সহিহা হাঃ ৫৯৮; হাদিস সহিহ।

[২] সহিহ বুখারি ৭৪৫৭, ইফাবা হাঃ ৬৯৪৯; সহিহ মুসলিম ৪৭৫৫, ইফাবা হাঃ ৪৭০৮, ইসে হাঃ ৪৭০৯।

অর্থঃ যায়েদ ইবনে খালিদ (রাঃ) থেকে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেনঃ যে ব্যক্তি আল্লাহর রাস্তার মুজাহিদকে জিহাদের সাজ-সরঞ্জাম দান করে সামর্থবান করে তুলল, সে যেন নিজেই জিহাদ করল। আর যে ব্যক্তি মুজাহিদ পরিবারের তত্ত্বাবধানের উদ্দেশ্যে পেছনে থেকে গেল, সেও যেন নিজেই জিহাদ করল।[১]

**মুজাহিদদেরকে সহযোগিতাকারীর দ্বিগুন সাওয়াব।**

عَنْ عَبْدِ اللهِ بْنِ عَمْرٍو أَنَّ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ لِلْغَازِى أَجْرُهُ وَلِلْجَاعِلِ أَجْرُهُ وَأَجْرُ الْغَازِى

অর্থঃ আব্দুল্লাহ ইবনে আমর (রাঃ) থেকে বর্ণিত। নাবী ﷺ বলেছেনঃ গাজী কেবল জিহাদের সাওয়াব পায়। আর যে ব্যক্তি তাকে প্রয়োজনীয় সামগ্রী দান করে জিহাদের সামর্থ্যবান করে তোলে, সে সাহায্য করার প্রতিদানও পায় এবং গাজীর (জিহাদের) সাওয়াবও পায়।[২]

**রণক্ষেত্রে মুজাহিদদের দু‘আ।**

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ قَالَ كَانَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا غَزَا قَالَ اللّٰهُمَّ أَنْتَ عَضُدِىْ ، وَأَنْتَ نَصِيْرِىْ ، بِكَ أَجُوْلُ ، وَبِكَ أَصُوْلُ ، وَبِكَ أُقَاتِلُ

অর্থঃ আনাস ইবনু মালিক (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ যখন যুদ্ধের ময়দানে অবতরণ করতেন তখন এ দোয়া পড়তেনঃ হে আল্লাহ তুমি আমার বাহুর শক্তি এবং তুমি আমার সাহায্যকারী, তোমার সাহায্যে আমরা পরিচালিত হচ্ছি, তোমার সাহায্যে আক্রমণ করি আর তোমার সাহায্যেই (দুশমনদের সাথে) যুদ্ধ করি।[৩]

**মুজাহিদদের ঘোড়া।**

---

[১] সহিহ বুখারি ২৮৪৩, ইফাবা হাঃ ২৬৪৩; সহিহ মুসলিম ৪৭৯৬, ইফাবা হাঃ ৪৭৪৯, ইসে হাঃ ৪৭৫০।

[২] সুনানে আবু দাউদ ২৫২৬, ইফাবা হাঃ ২৫১৮; হাদিস সহিহ।

[৩] সুনানে আবু দাউদ ২৬৩২, ইফাবা হাঃ ২৬২৪; সুনানে তিরমিযি ৩৫৮৪, ইফাবা হাঃ ৩৫৮৪; সহিহ আল জামে হাঃ ৪৭৫৭; হাদিস সহিহ।

মুজাহিদদের ঘোড়ার ব্যাপারে পবিত্র কুরআনে একটি সূরা নাযিল হয়েছে।

وَالْعَادِيَاتِ ضَبْحًا - فَالْمُورِيَاتِ قَدْحًا - فَالْمُغِيرَاتِ صُبْحًا - فَأَثَرْنَ بِهِ نَقْعًا - فَوَسَطْنَ بِهِ جَمْعًا

অর্থঃ শপথ ঊর্ধ্বশ্বাসে ধাবমান অশ্বরাজির, যারা ক্ষুরাঘাতে অগ্নিস্ফূলিঙ্গ ছড়ায়, যারা প্রত্যুষে হানা দেয়, সে তা দ্বারা ধুলিত উড়ায়, অতঃপর এর দ্বারা শত্রুদের দলের ভেতরে ঢুকে পড়ে। (সূরা আ'দিআত ১০০ ঃ ১ - ৫)

**মুজাহিদদের চোখ ও পায়ের মর্যাদা।**

عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ سَمِعْتُ رَسُولَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ عَيْنَانِ لَا تَمَسُّهُمَا النَّارُ عَيْنٌ بَكَتْ مِنْ خَشْيَةِ اللّٰهِ وَعَيْنٌ بَاتَتْ تَحْرُسُ فِي سَبِيلِ اللّٰهِ

অর্থঃ ইবনে আব্বাস (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি। তিনি বলেছেন, জাহান্নামের আগুন দু'টি চোখকে স্পর্শ করবে না। একটি হলো, যে চোখ আল্লাহর ভয়ে কেঁদেছে। দ্বিতীয়টি হলো, যে চোখ আল্লাহর পথে রাত জেগে পাহাড়া দেয়।[১]

অপর হাদিসে ইরশাদ হয়েছে-

عَنْ عَبْدُ الرَّحْمٰنِ بْنُ جَبْرٍ أَنَّ رَسُولَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا اغْبَرَّتْ قَدَمَا عَبْدٍ فِي سَبِيلِ اللّٰهِ فَتَمَسَّهُ النَّارُ

অর্থঃ আবদুর রহমান ইবনে জাবের (রাঃ) হতে বর্ণিত। আল্লাহর রসূল ﷺ বলেছেন, যার দু'টি পা আল্লাহর পথে ধুলায় ধুসরিত হয়েছে তাকে জাহান্নামের আগুন স্পর্শ করবে না।[২]

**মুজাহিদদের চলা-ফেরা, খাওয়া-দাওয়া, ক্ষুধা-তৃষ্ণা ইত্যাদির ফযিলাত।**

---

[১] সুনানে তিরমিযি ১৬৩৯, ইফাবা হাঃ ১৬৪৫।

[২] সহিহ বুখারি ২৮১১, ইফাবা হাঃ ২৬১৩; সুনানে তিরমিযি ১৬৩২, ইফাবা হাঃ ১৬৩৮।

মুজাহিদদের চলা-ফেরা, খাওয়া-দাওয়া, ক্ষুধা-তৃষ্ণার সবকিছুই ইবাদত। এসব কিছুর কথা কুরআনে উল্লেখ আছে। পবিত্র কুরআনে ইরশাদ হয়েছে-

ذٰلِكَ بِأَنَّهُمْ لَا يُصِيْبُهُمْ ظَمَأٌ وَلَا نَصَبٌ وَلَا مَخْمَصَةٌ فِيْ سَبِيْلِ اللّٰهِ وَلَا يَطَؤُوْنَ مَوْطِئًا يَغِيْظُ الْكُفَّارَ وَلَا يَنَالُوْنَ مِنْ عَدُوٍّ نَّيْلًا إِلَّا كُتِبَ لَهُم بِهِ عَمَلٌ صَالِحٌ إِنَّ اللّٰهَ لَا يُضِيْعُ أَجْرَ الْمُحْسِنِيْنَ- وَلَا يُنْفِقُوْنَ نَفَقَةً صَغِيْرَةً وَلَا كَبِيْرَةً وَلَا يَقْطَعُوْنَ وَادِيًا إِلَّا كُتِبَ لَهُمْ لِيَجْزِيَهُمُ اللّٰهُ أَحْسَنَ مَا كَانُوْا يَعْمَلُوْنَ

অর্থঃ এটা এ কারণে যে, তাদেরকে আল্লাহর পথে তৃষ্ণা, ক্লান্তি ও ক্ষুধায় আক্রান্ত করে এবং তাদের এমন পদক্ষেপ যা কাফিরদের ক্রোধ জন্মায় এবং শত্রুদেরকে তারা ক্ষতিসাধন করে, তার বিনিময়ে তাদের জন্য সৎকর্ম লিপিবদ্ধ করা হয়। নিশ্চয়ই আল্লাহ সৎকর্মশীলদের প্রতিদান নষ্ট করেন না। আর তারা স্বল্প কিংবা অধিক যাই ব্যয় করে এবং অতিক্রম করে যে প্রান্তরই, তা তাদের জন্য লিখে দেয়া হয়, যাতে তারা যা আমল করত, আল্লাহ তাদেরকে তার চেয়ে উত্তম প্রতিদান দেন। (সূরা তাওবাহ্ ৯ ঃ ১২০-১২১)

**মুজাহিদদের স্ত্রীদের মর্যাদা।**

عَنْ سُلَيْمَانَ بْنِ بُرَيْدَةَ عَنْ أَبِيْهِ قَالَ قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ حُرْمَةُ نِسَاءِ الْمُجَاهِدِيْنَ عَلَى الْقَاعِدِيْنَ كَحُرْمَةِ أُمَّهَاتِهِمْ

অর্থঃ সুলায়মান ইবনে বুরাইদা (রাঃ) থেকে বর্ণিত। তিনি তার পিতা থেকে বর্ণনা করেন। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন: যারা যুদ্ধে অংশ নেয়নি, তাদের জন্য মুজাহিদ পত্নীগণের মর্যাদা আপন মায়েদের মর্যাদার সমান।[১]

[১] সহিহ মুসলিম ৪৮০২, ইফাবা হাঃ ৪৭৫৫, ইসে হাঃ ৪৭৫৬।

# শহীদ এবং শহীদদের মর্যাদা

**শহীদ কে?**

عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ قُتِلَ فِي سَبِيْلِ اللهِ فَهُوَ شَهِيْدٌ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন: যে ব্যক্তি আল্লাহর রাস্তায় নিহত হয় সে শহীদ।[১]

অপর হাদিসে ইরশাদ হয়েছে-

عَنْ سَعِيْدِ بْنِ زَيْدِ بْنِ عَمْرِو بْنِ نُفَيْلٍ رَضِيَ اللهُ عَنْهُ قَالَ سَمِعْتُ رَسُوْلَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ مَنْ قُتِلَ دُوْنَ وَدِيْنِهِ فَهُوَ شَهِيْدٌ

অর্থঃ সাইদ ইবনে যায়েদ ইবনে আমের ইবনে নুফাইল (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি, যে ব্যক্তি (ইসলাম) দ্বীন হিফাজত করার জন্য নিহত হয় সে ব্যক্তি শহীদ।[২]

**শহীদের জন্য জান্নাতের গ্যারান্টি।**

আল্লাহ তা'আলা বলেছেন:

إِنَّ اللهَ اشْتَرٰى مِنَ الْمُؤْمِنِيْنَ أَنْفُسَهُمْ وَأَمْوَالَهُم بِأَنَّ لَهُمُ الْجَنَّةَ يُقَاتِلُوْنَ فِي سَبِيْلِ اللهِ فَيَقْتُلُوْنَ وَيُقْتَلُوْنَ وَعْدًا عَلَيْهِ حَقًّا فِي التَّوْرَاةِ وَالْإِنْجِيْلِ وَالْقُرْآنِ وَمَنْ أَوْفٰى بِعَهْدِهٖ مِنَ اللهِ فَاسْتَبْشِرُوْا بِبَيْعِكُمُ الَّذِىْ بَايَعْتُم بِهٖ وَذٰلِكَ هُوَ الْفَوْزُ الْعَظِيْمُ

---

[১] সহিহ মুসলিম, ইফাবা হাঃ ৪৭৮৮।

[২] সুনানে আবু দাউদ ৪৭৭২, ইফাবা হাঃ ৪৬৯৭; হাদিস সহিহ।

অর্থঃ নিশ্চয়ই আল্লাহ মুমিনদের থেকে তাদের জান ও মাল ক্রয় করে নিয়েছেন (এর বিনিময়ে) যে, তাদের জন্য রয়েছে জান্নাত। তারা আল্লাহর পথে যুদ্ধ করে। অতঃপর তারা মারে ও মরে। তাওরাত, ইঞ্জিল ও কুরআনে এ সম্পর্কে ওয়াদা রয়েছে। আর নিজ ওয়াদা পূরণে আল্লাহর চেয়ে (অধিক সত্যবাদী) আর কে হতে পারে? সুতরাং তোমরা আল্লাহর সাথে যে সওদা করেছ, সে সওদার জন্য আনন্দিত হও এবং সেটাই মহাসাফল্য। (সূরা তাওবাহ্ ৯ ঃ ১১১)

হাদিসে ইরশাদ হয়েছে

عَنْ عَمْرٍو سَمِعَ جَابِرًا يَقُوْلُ قَالَ رَجُلٌ أَيْنَ اَنَا يَارَسُوْلَ اللّٰهِ إِنْ قُتِلْتُ؟

قَالَ "فِي الْجَنَّةِ" فَأَلْقَى تَمَرَاتٍ كُنَّ فِيْ يَدِهِ ثُمَّ قَاتَلَ حَتّٰى قُتِلَ

অর্থঃ আমর (রহঃ) থেকে বর্ণিত। তিনি জাবির (রাঃ) কে বলতে শুনেছেন, এক ব্যক্তি (এসে) বলল, হে আল্লাহর রসূল! আমি যদি (আল্লাহর পথে) নিহত হই তবে কোথায় থাকব? জবাবে তিনি বললেনঃ জান্নাতে। লোকটি তৎক্ষণাৎ তার হাতের খেজুরগুলো ফেলে দিয়ে যুদ্ধে লিপ্ত হলো, অবশেষে সে শহীদ হয়ে গেল।[1]

উল্লেখিত ব্যক্তির নাম সম্পর্কে কেউ কেউ বলেছেন, উমাইর ইবনে হাম্মাম। কিন্তু বিশুদ্ধ সনদ অনুযায়ী এটা অন্য কোন সাহাবী। কেননা উমাইর ইবনে হাম্মাম বদর যুদ্ধে শহীদ হন।

**রসূলুল্লাহ ﷺ এর শাহাদাতের তামান্না।**

রসূলুল্লাহ ﷺ বলেছেনঃ

عَنْ أَبِيْ هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ

وَالَّذِي نَفْسِي بِيَدِهِ لَوْلَا أَنَّ رِجَالًا مِنَ الْمُؤْمِنِيْنَ لَا تَطِيْبُ أَنْفُسُهُمْ أَنْ

يَتَخَلَّفُوْا عَنِّي وَلَا أَجِدُ مَا أَحْمِلُهُمْ عَلَيْهِ مَا تَخَلَّفْتُ عَنْ سَرِيَّةٍ تَغْزُو فِي سَبِيْلِ

[1] সহিহ মুসলিম ৪৮০৭, ইফাবা হাঃ ৪৭৬০, ইসে হাঃ ৪৭৬১।

اللّٰهِ وَالَّذِى نَفْسِى بِيَدِهٖ لَوَدِدْتُ أَنِّى أُقْتَلُ فِى سَبِيْلِ اللّٰهِ ثُمَّ أُحْيَا ثُمَّ أُقْتَلُ ثُمَّ أُحْيَا ثُمَّ أُقْتَلُ ثُمَّ أُحْيَا ثُمَّ أُقْتَلُ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ ﷺ কে বলতে শুনেছি যে, সেই সত্তার কসম! যার হাতে আমার প্রাণ, যদি মুমিনদের এমন একটি দল না থাকত, যারা যুদ্ধ থেকে বিরত থাকতে পছন্দ করে না এবং যাদের সকলকে সওয়ারী দিতে পারব না বলে আশংকা করতাম, তা হলে যারা আল্লাহর রাস্তায় যুদ্ধ করছে, আমি সেই ক্ষুদ্র দলটির সঙ্গী হওয়া থেকে বিরত থাকতাম না। সেই সত্তার কসম যার হাতে আমার প্রাণ, আমি পছন্দ করি আমাকে যেন আল্লাহর রাস্তায় শহীদ করা হয়। আবার জীবিত করা হয়, অতঃপর শহীদ করা হয়। আবার জীবিত করা হয়, পুনরায় শহীদ করা হয়। আবার জীবিত করা হয়, আবার শহীদ করা হয়।[১]

**শহীদগণের পুনরায় শহীদ হওয়ার আকাঙ্খা।**

হাদিসে ইরশাদ হয়েছে

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِىَ اللّٰهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا مِنْ عَبْدٍ يَمُوتُ لَهٗ عِنْدَ اللّٰهِ خَيْرٌ يَسُرُّهٗ أَنْ يَرْجِعَ إِلَى الدُّنْيَا وَأَنَّ لَهُ الدُّنْيَا وَمَا فِيْهَا إِلَّا الشَّهِيْدَ لِمَا يَرٰى مِنْ فَضْلِ الشَّهَادَةِ فَإِنَّهٗ يَسُرُّهٗ أَنْ يَرْجِعَ إِلَى الدُّنْيَا فَيُقْتَلَ مَرَّةً أُخْرٰى

অর্থঃ আনাস ইবনে মালিক (রাঃ) হতে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেন, আল্লাহর কোন বান্দাহ এমতাবস্তায় মারা যায় যে, আল্লাহর কাছে তার সাওয়াব রয়েছে, তাকে দুনিয়ার সব কিছু দিলেও সে দুনিয়ায় ফিরে আসতে আগ্রহী হবে না। একমাত্র শহীদ ব্যতীত। সে শাহাদাতের বাস্তব মর্যাদা দেখার কারণে পুনরায় দুনিয়ায় ফিরে এসে আল্লাহর পথে শহীদ হওয়ার আকাঙ্খা করবে।[২]

---

[১] সহিহ বুখরী ২৭৯৭, ইফাবা হাঃ ২৬০১; সহিহ মুসলিম ৪৭৫৩, ইফাবা হাঃ ৪৭০৬, ইসে হাঃ ৪৭০৭।

[২] সহিহ বুখারি ২৭৯৫, ইফাবা হাঃ ২৬০৩, তৃতীয় সংস্করণ, মার্চ ২০০৩; সহিহ মুসলিম, ইফাবা হাঃ ৪৭১৪।

**যাদের দেখে আল্লাহ তা'আলা হাসবেন।**

হাদিসে বর্ণিত হয়েছে

عَنْ أَبِي هُرَيْرَةَ أَنَّ رَسُولَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يَضْحَكُ اللّٰهُ إِلَى رَجُلَيْنِ يَقْتُلُ أَحَدُهُمَا الْآخَرَ كِلَاهُمَا يَدْخُلُ الْجَنَّةَ فَقَالُوا كَيْفَ يَا رَسُوْلَ اللّٰهِ قَالَ يُقَاتِلُ هٰذَا فِي سَبِيْلِ اللّٰهِ عَزَّ وَجَلَّ فَيُسْتَشْهَدُ ثُمَّ يَتُوْبُ اللّٰهُ عَلَى الْقَاتِلِ فَيُسْلِمُ فَيُقَاتِلُ فِي سَبِيْلِ اللّٰهِ عَزَّ وَجَلَّ فَيُسْتَشْهَدُ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) হতে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেন: দুই ব্যক্তির কার্যকলাপে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা হাসবেন। যাদের একজন অপর জনকে হত্যা করেছে। অথচ তারা উভয়ে জান্নাতে প্রবেশ করবে। (এভাবে যে) এক ব্যক্তি আল্লাহর পথে যুদ্ধ করতে গিয়ে শহীদ হয়েছে। অতঃপর হত্যাকারীর তাওবাহ্ আল্লাহ তা'আলা কবুল করবেন। ফলে সে (ইসলাম গ্রহণ করে) আল্লাহর পথে যুদ্ধ করতে গিয়ে শাহাদাত বরণ করবে।[১]

**তরবারী শহীদদের সকল পাপ মুছে দেয়।**

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ عُتْبَةَ بْنِ عَبْدٍ السُّلَمِيِّ ، وَكَانَ مِنْ أَصْحَابِ رَسُوْلِ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ، أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ، قَالَ : الْقَتْلَ ثَلَاثَةٌ : رَجُلٌ مُؤْمِنٌ جَاهَدَ بِنَفْسِهِ وَمَالِهِ فِي سَبِيْلِ اللّٰهِ، حَتّٰى إِذَا لَقِيَ الْعَدُوَّ قَاتَلَهُمْ حَتّٰى يُقْتَلُ ، ذٰلِكَ الْمُمْتَحَنُ فِي خَيْمَةِ اللّٰهِ عَزَّ وَجَلَّ تَحْتَ عَرْشِهِ ، لَايَفْضُلُهُ النَّبِيُّوْنَ إِلَّا بِدَرَجَةِ النُّبُوَّةِ ، وَرَجُلٌ فَرَّقَ عَلَى نَفْسِهِ مِنَ الذُّنُوْبِ وَالْخَطَايَا

[১] সহিহ বুখারি ২৮২৬, ইফাবা হাঃ ২৬২৭; সহিহ মুসলিম ৪৭৮৬, ইফাবা হাঃ ৪৭৩৯, ইসে হাঃ ৪৭৪০।

جَاهَدَ بِنَفْسِهِ وَ مَالِهِ فِي سَبِيْلِ اللهِ حَتّٰى لَقِيَ الْعَدُوَّ قَاتَلَ حَتّٰى يُقْتَلُ ،

فَتِلْكَ كَسَاعِهَا مُمَضْمِضَةٌ تَحْتَ ذُنُوْبِهِ وَخَطَايَاهُ إِنَّ السَّيْفَ مَحَّاءٌ لِلْخَطَايَا ،

وَأُدْخِلَ مِنْ أَيِّ أَبْوَابِ الْجَنَّةِ شَاءَ ، فَإِنَّ لَهَا ثَمَانِيَةُ أَبْوَابِ ، وَلِجَهَنَّمَ سَبْعَةُ

أَبْوَابٍ ، بَعْضُهَا أَفْضَلُ مِنْ بَعْضٍ ، وَرَجُلٌ مُنَافِقٌ جَاهَدَ بِنَفْسِهِ وَ مَالِهِ فِي

سَبِيْلِ اللهِ حَتّٰى إِذَا لَقِيَ الْعَدُوَّ قَاتَلَ حَتّٰى يُقْتَلَ ، فَذٰلِكَ فِي النَّارِ ، إِنَّ

السَّيْفَ لَا يَمْحُوْ النِّفَاقَ

অর্থঃ উতবা ইবনে আবদ আস-সুলামী (রাঃ) বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, যুদ্ধে নিহত ব্যক্তিবর্গ তিন শ্রেণীর হয়ে থাকে। **এক.** এমন মুমিন ব্যক্তি, যে নিজের জান ও মাল দিয়ে আল্লাহর রাস্তায় যুদ্ধ করে। এমনকি শত্রুর সম্মুখীন হয়ে বিরত্বের সাথে যুদ্ধ করতে করতে শহীদ হয়ে যায়। এই ব্যক্তি পরীক্ষিত শহীদ। আল্লাহর আরশের নীচে সে অবস্থান করবে। তাদের থেকে নাবীগণ কেবল নবুওয়াতের মর্যাদার কারণেই অধিক মর্যাদাবান হবেন।

**দুই.** এমন মুমিন ব্যক্তি যে জীবনে পাপ পূণ্যের সংমিশ্রণ ঘটিয়েছে। তবুও নিজের জান ও মাল দিয়ে জিহাদ করে এবং শত্রুর মোকাবেলা করে বিরত্বের সাথে যুদ্ধ করতে করতে শহীদ হয়। সে পাপরাশী ধৌতকারী। তার সমস্ত পাপ মুছে যায়। কারণ তরবারী সকল গুণাহের নির্মূলকারী। সে জান্নাতের যে দরজা দিয়ে খুশি অবাধে প্রবেশ করতে পারবে। জান্নাতে আটটি ও জাহান্নামে সাতটি দরজা রয়েছে।

**তিন.** ঐ মুনাফিক যে নিজের জান ও মাল দিয়ে যুদ্ধ করে এবং শত্রুর সাথে মোকাবেলা করে মারা যায় বটে, কিন্তু সে জাহান্নামী। কারণ (খাটি তাওবাহ ব্যতীত) শুধু তরবারী নিফাক (এর গুণাহ) মুছে দিতে পারে না।[১]

অন্য আরেকটি হাদিসে বর্ণিত হয়েছে

[১] সহিহ ইবনে হিব্বান, কিতাবুস সীর, আরবী হাঃ ৪৬৬৩; হাদিস সহিহ।

عَنْ عَبْدِ اللّٰهِ بْنِ عَمْرِو بْنِ الْعَاصِ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ

يُغْفَرُ لِلشَّهِيْدِ كُلُّ ذَنْبٍ إِلَّا الدَّيْنَ

অর্থঃ আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আস (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয়ই রসূলুল্লাহ ﷺ বলেছেন, ঋণ ছাড়া শহীদদের সমস্ত গোনাহ মাফ করে দেয়া হবে।[১]

**সর্বোত্তম শহীদ।**

হাদিসে বর্ণিত হয়েছে

عَنْ نُعَيْمِ بْنِ هَمَّارٍ أَنَّ رَجُلًا سَأَلَ النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ الشُّهَدَاءِ أَفْضَلُ- قَالَ الَّذِيْنَ إِنْ يُلْقَوْا فِي الصَّفِّ لَا يلْفِتُوْنَ وُجُوْهَهُمْ حَتّٰى يُقْتَلُوْا أُولَـٰئِكَ يَنْطَلِقُوْنَ فِي الْغُرَفِ الْعُلٰى مِنَ الْجَنَّةِ وَيَضْحَكُ اِلَيْهِمْ ربُّهُمْ وإِذَا ضَحِكَ رَبُّكَ إِلٰى عَبْدٍ فِي الدُّنْيَا فَلَا حِسَابَ عَلَيْهِ

অর্থঃ নুআইম ইবনে হাম্মার (রাঃ) বলেন, এক ব্যক্তি রসূলুল্লাহ ﷺ কে জিজ্ঞেস করল, কোন শহীদ সর্বোত্তম? রসূলুল্লাহ ﷺ বললেন, যারা শত্রুর মোকাবেলা করতে করতে শাহাদাত বরণ করে কিন্তু শত্রু থেকে মুখ ফিরায় না। এরা জান্নাতের সর্বোচ্চ বালাখানার মধ্যে অবস্থান করবে। তাদের (দৃঢ়তা) দেখে আল্লাহ খুশি হয়ে হেসে দিবেন। আর তোমাদের রব যখন দুনিয়ায় কারো উপর হেসে দেন তখন আখিরাতে ঐ বান্দার আর কোন হিসাব (জবাবদিহিতা) নেই।[২]

অন্য একটি হাদিসে বর্ণিত হয়েছে

عَنْ عَبْدِ اللّٰهِ بْنِ عَمْرِو بْنِ الْعَاصِ... وَنَادَاهُ رَجُلٌ فَقَالَ : يَا رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ الشُّهَدَاءِ أَفْضَلُ؟ قَالَ : « أَنْ يُعْقَرَ جَوَادُكَ وَيُهْرَاقَ دَمُكَ

[১] সহিহ মুসলিম ৪৭৭৭, ইফাবা হাঃ ৪৭৩০, ইসে হাঃ ৪৭৩১।

[২] মুসনাদে আহমাদ ২২৪৭৬; সহিহ আত তারগীব ওয়াত তারহীব হাঃ ১৩৭১; হাদিস সহিহ।

অর্থঃ আব্দুল্লাহ ইবনু আমর ইবনুল আস (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, এক ব্যক্তি রসূলুল্লাহ ﷺ কে জিজ্ঞাসা করলো, হে আল্লাহর রসূল! সর্বোত্তম শহীদ কে? তিনি বললেন, (যে যুদ্ধে) তোমার ঘোড়ার পা কেটে দেয়া হয় এবং তোমার দেহ হতে রক্ত প্রবাহিত হয় সেটাই সর্বোত্তম শহীদ।[১]

অপর হাদিসে স্বৈরাচারী শাসকের সামনে সত্য কথা বলাকেও সর্বোত্তম জিহাদ বলা হয়েছে। হাদিসে বর্ণিত হয়েছে

عَنْ أَبِي سَعِيْدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللّٰهُ عَنْهُ قَالَ قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ أَفْضَلُ الْجِهَادِ كَلِمَةُ عَدْلٍ عِنْدَ سُلْطَانٍ جَائِرٍ أَوْ أَمِيْرٍ جَائِرٍ

অর্থঃ আবু সাঈদ খুদরী (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, স্বৈরাচারী বা জালিম আমীরের সামনে সত্য কথা বলা সর্বোত্তম জিহাদ।[২]

## শহীদি মৃত্যু যন্ত্রণাবিহীন।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أَبِي هُرَيْرَةَ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا يَجِدُ الشَّهِيْدُ مِنْ مَسِّ الْقَتْلِ إِلَّا كَمَا يَجِدُ أَحَدُكُمْ مِنْ مَسِّ الْقَرْصَةِ

অর্থঃ আবু হুরাইরা (রাঃ) থেকে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেন: শহীদ ব্যক্তি মৃত্যুর সময় অতটুকু কষ্ট অনুভব করে যতটুকু কষ্ট তোমাদের কাউকে একবার চিমটি কাটলে অনুভূত হয়।[৩]

## অল্প কাজে বেশী সাওয়াবের নিশ্চয়তা।

---

[১] সহিহ ইবনে হিব্বান হাঃ ৪৬৩৯; সহিহ আত তারগীব ওয়াত তারহীব হাঃ ১৩৬৫; সুনানে বায়হাক্বী ২১৬৬৯; হাদিস সহিহ।

[২] সুনানে আবু দাউদ ৪৩৪৪, ইফাবা হাঃ ৪২৯৩; সুনানে ইবনে মাজাহ ৩২৫৬, ইফাবা হাঃ ৪০১১; হাদিস সহিহ।

[৩] সুনানে তিরমিযি ১৬৬৮, ইফাবা হাঃ ১৬৭৪; সুনানে ইবনে মাজাহ, ইফাবা হাঃ ২৮০২; সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩১৬৩; হাদিস সহিহ।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أَبِي إِسْحَاقَ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللهُ عَنْهُ يَقُولُ أَتَى النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ رَجُلٌ مُقَنَّعٌ بِالْحَدِيدِ فَقَالَ يَا رَسُولَ اللهِ أُقَاتِلُ أَوْ أُسْلِمُ قَالَ أَسْلِمْ ثُمَّ قَاتِلْ فَأَسْلَمَ ثُمَّ قَاتَلَ فَقُتِلَ فَقَالَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ عَمِلَ قَلِيلًا وَأُجِرَ كَثِيرًا

অর্থঃ আবু ইসহাক (রহঃ) বলেন, আমি বারা (রাঃ) কে বলতে শুনেছি। তিনি বলেন, একদা রসূলুল্লাহ ﷺ এর কাছে লৌহবর্মে আবৃত এক ব্যক্তি এসে বলল: হে আল্লাহর রসূল ﷺ! আমি যুদ্ধে অংশগ্রহণ করব নাকি ইসলাম গ্রহণ করব? তিনি বললেন, তুমি (প্রথমে) ইসলাম গ্রহণ কর, তারপর যুদ্ধে অংশগ্রহণ কর। অতঃপর লোকটি ইসলাম গ্রহণ করে যুদ্ধে অংশগ্রহণ করল এবং শাহাদাত বরণ করল। তখন রসূলুল্লাহ ﷺ বললেন, লোকটি আমল করেছে কম কিন্তু বিনিময় পেয়েছে অনেক।[১]

**ডুবে শহীদ হলে দু'শহীদের সাওয়াব।**

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أُمِّ حَرَامٍ عَنِ النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ اَلْمَائِدُ فِي الْبَحْرِ الَّذِي يُصِيبُهُ الْقَيْءُ لَهُ أَجْرُ شَهِيدٍ وَالْغَرِقُ لَهُ أَجْرُ شَهِيدَيْنِ

অর্থঃ উম্মু হারাম (রাঃ) সূত্রে বর্ণিত। নাবী ﷺ বলেছেন, সমুদ্রে সফরকারী সৈনিকের নৌযানের ঝাঁকুনিতে বমি হলে তার জন্য একজন শহীদের সাওয়াব রয়েছে এবং সমুদ্রে ডুবে যাওয়া ব্যক্তির জন্য রয়েছে দু'জন শহীদের সাওয়াব।[২]

**শহীদদের জন্য ছয়টি বিশেষ পুরস্কার।**

---

[১] সহিহ বুখারি ২৮০৮, ইফাবা হাঃ ২৬১৩, তৃতীয় সংস্করণ, মার্চ ২০০৩।

[২] সুনানে আবু দাউদ ২৪৯৩, ইফাবা হাঃ ২৪৮৫; হাদিসটি হাসান।

রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنِ الْمِقْدَامِ بْنِ مَعْدِيْ كَرَبٌ رَضِيَ اللّٰهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ : لِلشَّهِيْدِ عِنْدَ اللّٰهِ سِتُّ خِصَالٍ يَغْفِرُ اللّٰهُ لَهٗ فِي أَوَّلِ دَفْعَةٍ ، وَيُرٰى مَقْعَدَهٗ مِنَ الْجَنَّةِ وَيُجَارُ مِنْ عَذَابِ الْقَبْرِ وَيَأْمَنُ مِنَ الْفَزَعِ الْاَكْبَرِ وَيُوْضَعُ عَلٰى رَأْسِهٖ تَاجُ الْوَقَارِ الْيَاقُوْتَةُ مِنْهُ خَيْرٌ مِنَ الدُّنْيَا وَمَا فِيْهَا وَيُزَوَّجُ ثِنْتَيْنِ وَسَبْعِيْنَ زَوْجَةً مِنَ الْحُوْرِ الْعِيْنِ وَيُشَفَّعُ فِي سَبْعِيْنَ مِنْ أَقَارِبِهٖ

অর্থঃ মিকদাম ইবনে মা'আদি কারাব (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন: আল্লাহর নিকট শহীদের জন্যে ছয়টি বিশেষ পুরস্কার রয়েছে।

১। তার প্রথম রক্তবিন্দু মাটিতে পড়ার সাথে সাথে তাকে ক্ষমা করে দেয়া হবে।
২। জান্নাতে তার স্থান তাকে দেখানো হবে।
৩। কবরের আযাব থেকে তাকে মুক্তি দেয়া হবে।
৪। সে কঠিন ভীতিপূর্ণ দিবসে সকল প্রকার ভয়-ভীতি থেকে নিরাপদ থাকবে।
৫। তার মাথায় ইয়াকুত পাথর খচিত মর্যাদার টুপি পরানো হবে যার এক একটি পাথর দুনিয়া ও দুনিয়ার সকল বস্তু হতে উত্তম।
৬। ডাগর ডাগর চোখ বিশিষ্ট (সুদর্শনা-সুনয়না) বাহাত্তর জন হুরের সাথে তার বিয়ে দেয়া হবে এবং তার নিকটাত্মীয়দের সত্তর জনের জন্য তার সুপারিশ গ্রহণ করা হবে।[১]

অন্য একটি হাদিসে জান্নাতের মহিলাদের বর্ণনা দিয়ে রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ أَنَسٍ أَنَّ رَسُوْلَ اللّٰهِ ﷺ قَالَ .... وَلَوْ أَنَّ إِمْرَأَةً مِنْ نِسَاءِ أَهْلِ الْجَنَّةِ اطَّلَعَتْ إِلَى الْاَرْضِ ، لَاَضَاءَتْ مَابَيْنَهُمَا ، وَلَمَلَأَتْ مَا بَيْنَهُمَا رِيْحًا ، وَلَنَصِيْفُهَا عَلٰى رَأْسِهَا ، خَيْرٌ مِنَ الدُّنْيَا وَمَا فِيْهَا

[১] সুনানে তিরমিযি ১৬৬৩, ইফাবা হাঃ ১৬৬৯; সুনানে ইবনে মাজাহ, ইফাবা হাঃ ২৭৯৯; হাদিস সহিহ।

আনাস ইবনু মালিক (রাঃ) হতে বর্ণিত। রসূলুল্লাহ ﷺ বলেছেন: জান্নাতের মহিলাদের কেউ পৃথিবীর দিকে একবার উঁকি দিয়ে দেখলে অবশ্যই আকাশ-যমীনের মাঝে অবস্থিত সবকিছু আলোকিত হয়ে যেত এবং দুনিয়ার সমস্ত জায়গা সুগন্ধময় হয়ে যেত। তার মাথার ওড়নাটিও পৃথিবী ও তার মধ্যকার সবকিছু হতে উত্তম।[১]

## শহীদের লাশের উপর মালাইকাদের (ফেরেশতা) ছায়াদান।

হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ جَابِرَ بْنِ عَبْدِ اللهِ رَضِيَ اللهُ عَنْهُ يَقُولُ جِيْءَ بِأَبِي إِلَى النَّبِيِّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَدْ مُثِّلَ بِهِ وَوُضِعَ بَيْنَ يَدَيْهِ فَذَهَبْتُ أَكْشِفُ عَنْ وَجْهِهِ فَنَهَانِي قَوْمِي فَسَمِعَ صَوْتَ صَائِحَةٍ فَقِيْلَ ابْنَةُ عَمْرٍو أَوْ أُخْتُ عَمْرٍو فَقَالَ لِمَ تَبْكِي أَوْ لَا تَبْكِي مَا زَالَتِ الْمَلَائِكَةُ تُظِلُّهُ بِأَجْنِحَتِهَا

অর্থঃ জাবির ইবনে আব্দুল্লাহ (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, উহুদের যুদ্ধ শেষে আমার পিতাকে (তার লাশ) রসূলুল্লাহ ﷺ এর নিকট অঙ্গ-প্রত্যঙ্গ কাটা অবস্থায় আনা হলো এবং তাঁর সামনে রাখা হল। আমি তার চেহারা খুলতে চাইলাম; আমার গোত্রের লোকেরা আমাকে নিষেধ করল। এমন সময় তিনি কোন বিলাপকারিনীর বিলাপ ধ্বনি শুনতে পেলেন। বলা হলো, সে 'আমরের কন্যা বা ভগ্নি'। অতঃপর নাবী ﷺ বললেন; সে কাঁদছে কেন? অথবা বলেছিলেন, সে যেন না কাঁদে। মালাইকারা (ফেরেশতারা) তাকে ডানা দ্বারা ছায়া দান করেছেন।[২]

## শাহাদাতের মৃত্যু কামনা।

হাদিসে বর্ণিত হয়েছে:

عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ قَالَ قَالَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ " مَنْ طَلَبَ الشَّهَادَةَ صَادِقًا أُعْطِيَهَا وَلَوْلَمْ تُصِبْهُ"

[১] সুনানে তিরমিযি ১৬৫১, ইফাবা হাঃ ১৬৫৭; সুনানে ইবনে মাজাহ ২৭৫৭; হাদিস সহিহ।

[২] সহিহ বুখারি ২৮১৬, ইফাবা হাঃ ২৬১৮।

অর্থঃ আনাস (রাঃ) হতে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন: যে ব্যক্তি নিষ্ঠার সাথে শাহাদাতের আকাঙ্খা করে আল্লাহ তাকে তা (অর্থাৎ তার সাওয়াব) দিয়ে থাকেন, যদিও সে শাহাদাত লাভের সুযোগ না পায়।[১]

অপর একটি হাদিসে রসূলুল্লাহ ﷺ বলেছেন:

عَنْ سَهْلِ بْنِ حُنَيْفٍ حَدَّثَهُ عَنْ أَبِيْهِ عَنْ جَدِّهِ أَنَّ النَّبِيَّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ سَأَلَ اللهَ الشَّهَادَةَ بِصِدْقٍ بَلَّغَهُ اللهُ مَنَازِلَ الشُّهَدَاءِ وَإِنْ مَاتَ عَلٰى فِرَاشِهِ

অর্থঃ সাহ্ল ইবনে হুনাইফ (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, যে ব্যক্তি একনিষ্ঠ ভাবে আল্লাহর কাছে শাহাদাত প্রার্থনা করে আল্লাহ তাকে শহীদগণের স্তরে পৌঁছে দিবেন যদিও সে নিজ বিছানায় শুয়ে মৃত্যুবরণ করে।[২]

এই হাদিসের ব্যাখ্যায় শহীদ শায়খ আব্দুল্লাহ আয্যাম (রহঃ) বলেছেন, সঠিকভাবে শাহাদাতের কামনা করা তখনি প্রমাণিত হবে যখন এর জন্য প্রয়োজনীয় প্রস্তুতি গ্রহণ করবে। কেননা আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা বলেছেন:

وَلَوْ أَرَادُوْا الْخُرُوْجَ لَاَعَدُّوْا لَهٗ عُدَّةً وَّلٰكِنْ كَرِهَ اللهُ انْبِعَاثَهُمْ فَثَبَّطَهُمْ وَقِيْلَ اقْعُدُوْا مَعَ الْقَاعِدِيْنَ

অর্থঃ আর যদি তারা বের হওয়ার (সত্যিকার) ইচ্ছা করত, তবে কিছু সরঞ্জাম প্রস্তুত করত, কিন্তু আল্লাহ তাদের বের হওয়াকে অপছন্দ করলেন, ফলে তিনি তাদেরকে পিছিয়ে দিলেন, আর বলা হল, তোমরা বসে পড়া লোকদের সাথে বসে থাক।
(সূরা তাওবাহ্ ৯ ঃ ৪৬)

**শাহাদাত লাভের জন্য আল্লাহর কাছে দু'আ করা।**

قَالَ عُمَرُ اَللّٰهُمَّ ارْزُقْنِىْ شَهَادَةً فِىْ بَلَدِ رَسُوْلِكَ

---

[১] সহিহ মুসলিম ৪৮২৩, ইফাবা হাঃ ৪৭৭৬, ইসে হাঃ ৪৭৭৭।

[২] সহিহ মুসলিম ৪৮২৪, ইফাবা হাঃ ৪৭৭৭, ইসে হাঃ ৪৭৭৮; সুনানে তিরমিযি ১৬৫৩, ইফাবা হাঃ ১৬৫৯, সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩১৬৪; সুনানে ইবনু মাজাহ ২৭৯৭।

উমার ইবনুল খাত্তাব (রাঃ) বলেন, 'হে আল্লাহ! আপনার রসূলের শহরে আমাকে শাহাদাত দান করুন।[১]

আমরা আল্লাহ তা'আলার কাছে দু'আ করব:

اَللّٰهُمَّ ارْزُقْنِى شَهَادَةً فِى سَبِيْلِكَ

হে আল্লাহ! আপনার পথে আমাকে শাহাদাত দান করুন।

## শহীদ কিয়ামাতের দিন রক্তাক্ত অবস্থায় উঠবে।

عَنْ أَبِى هُرَيْرَةَ رَضِىَ اللّٰهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ وَالَّذِى نَفْسِى بِيَدِهِ لَا يُكْلَمُ أَحَدٌ فِى سَبِيْلِ اللّٰهِ وَاللّٰهُ أَعْلَمُ بِمَنْ يُكْلَمُ فِى سَبِيْلِهِ إِلَّا جَاءَ يَوْمَ الْقِيَامَةِ وَاللَّوْنُ لَوْنُ الدَّمِ وَالرِّيحُ رِيحُ الْمِسْكِ

অর্থঃ আবু হুরায়রা (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, ঐ সত্তার শপথ, যার হাতে আমার জীবন। যে ব্যক্তি আল্লাহর রাস্তায় রক্ত নির্গত করল "আর আল্লাহই ভাল জানেন কে তাঁর পথে রক্ত নির্গত করে" সে কিয়ামাতের দিন তাজা রক্ত বর্ণে রঞ্জিত অবস্থায় উঠবে, আর তার ঘ্রাণ হবে মিশক আম্বরের ন্যায়।[২]

## শহীদদের আত্মা জান্নাতে ভ্রমণ করে বেড়ায়।

عَنْ عَبْدِ اللّٰهِ بْنِ مَسْعُوْدٍ رَضِىَ اللّٰهُ عَنْهُ قَالَ : قَالَ رَسُوْلُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ : « أَرْوَاحُهُمْ فِى جَوْفِ طَيْرٍ خُضْرٍ لَهَا قَنَادِيْلُ مُعَلَّقَةٌ بِالْعَرْشِ تَسْرَحُ مِنَ الْجَنَّةِ حَيْثُ شَاءَتْ ثُمَّ تَأْوِى إِلَى تِلْكَ الْقَنَادِيْلِ ...»

---

[১] সহিহ বুখারি, অধ্যায় ৫৬/৩, অধ্যায়ের শিরোনামে হাদিসটি আছে।

[২] সহিহ বুখারি ২৮০৩; ইফাবা হাঃ ২৬০৬; সহিহ মুসলিম ৪৭৫৬, ইফাবা হাঃ ৪৭০৯, ইসে হাঃ ৪৭১০, সুনানে নাসায়ি, ইফাবা হাঃ ৩১৪৯।

অর্থঃ আবদুল্লাহ ইবনে মাসউদ (রাঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ ﷺ বলেছেন, তাদের (শহীদদের) আত্মা সবুজ রঙ্গের পাখির পেটের মধ্যে স্থাপন করা হয়েছে। আল্লাহর আরশের নীচে ঝুলানো দীপাধারের মধ্যে তাদের বাসা। এরা জান্নাতের সর্বত্র যেখানে ইচ্ছা বিচরণ করতে পারে। অবশেষে তারা সেই দীপাধারে ফিরে আসে।[১]

سُبْحَانَكَ اللّٰهُمَّ وَبِحَمْدِكَ اَشْهَدُ أَنْ لَا إِلٰهَ إِلَّا أَنْتَ اَسْتَغْفِرُكَ وَاَتُوْبُ اِلَيْكَ

[১] সহিহ মুসলিম ৪৭৭৯, ইফাবা হাঃ ৪৭৩২, ইসে হাঃ ৪৭৩৩; সুনানে আবু দাউদ ২৫২০, ইফাবা হাঃ ২৫১২।